# কাব্য-গ্রন্থ।

প্রথম ভাগ

প্রথম খণ্ড।



শ্রীরবীন্দ্রনাথ ঠাকুর।

শ্রীমোহিত চন্দ্র সেন এম্, এ,

সম্পাদক।

আমারে কর তোমার বীণা,
লহ গো লহ তুলে!
উঠিবে বাজি তন্ত্রীরাজি
মোহন অঙ্গুলে!
কোমল তব কমল করে
পরশ কর পরাণ পরে,
উঠিবে হিয়া গুঞ্জরিয়া
তব শ্রবণমূলে!
কখনো সুখে কখনো দুখে
কাঁদিবে চাহি তোমার মুখে,
চরণে পড়ি রবে নীরবে
রহিবে যবে ভুলে!
কেহ না জানে কি নব তানে
উঠিবে গীত শূন্যপানে
আনন্দের বারতা যাবে
অনন্তের কূলে!

# ভূমিকা

শ্রীযুক্ত রবীন্দ্রনাথ ঠাকুরের কাব্য-গ্রন্থাবলীর দ্বিতীয় সংস্করণ প্রকাশিত হইল। প্রথম সংস্করণ ১৩০৩ সালে প্রকাশিত হইয়াছিল। ১৩০৩ সালের পর কণিকা, কথা, কাহিনী, কল্পনা, ক্ষণিকা ও নৈবেদ্য এই কয়টি কাব্য-গ্রন্থ প্রকাশিত হইয়াছে এবং এতদতিরিক্ত অনেকগুলি কবিতা বঙ্গদর্শন প্রভৃতি পত্রিকায় বাহির হইয়াছে। রবীন্দ্রবাবুর সমুদয় কবিতাগুলি একত্রে পাইবার ইচ্ছা তাঁহার পাঠকগণের স্বাভাবিক এবং সেই ইচ্ছা পূর্ণ করিতেই এই দ্বিতীয় সংস্করণ প্রকাশিত হইল।

এই সংস্করণে তাঁহার পূর্ব্বপ্রকাশিত কতকগুলি কবিতা বাদ গিয়াছে এবং যেগুলি ছন্দ ও ভাবসৌন্দর্য্যে মনোহর ও মর্ম্মস্পর্শী সেগুলিকে রক্ষা করিয়া শ্রেণীবদ্ধ করা হইয়াছে। আদর্শ কবিতার লক্ষণ বিজ্ঞানসম্মত ভাষায় বর্ণনা করা দুঃসাধ্য হইলেও এরূপ কবিতা চিনিয়া লওয়া যে খুব শক্ত তাহা বোধ হয় না। যাহা যথার্থ কবিতা, দিব্য কল্পনা যাহাকে জন্ম দিয়াছে, অকৃত্রিম ছন্দঃসৌন্দর্য্য তাহাকে বাহিরে ভূষিত করে এবং ভাবের গভীরতা তাহাকে অন্তরে পরিপূর্ণ করিয়া থাকে। তাহার আনন্দ কল্যাণকে

আবাহন করে এবং সৌন্দর্য্যে তাহা জগতের নিত্যসুন্দর অনির্ব্বচনীয় পদার্থসমূহের সমতুল হয়। সাধারণভাবে সংক্ষেপে সঙ্কেতস্বরূপে বলা যাইতে পারে যে, যে কবিতা অনির্ব্বচনীয়তায় সঙ্গীতের যত সদৃশ এবং যে কবিতায় পাঠক মানবজীবনের প্রসারতা যত অধিক অনুভব করেন, তাহা তত শ্রেষ্ঠ। যিনি কথার সাহায্যে একটি সুন্দর চিত্র অঙ্কিত করেন তিনি কবি, কিন্তু উচ্চতর কবি তিনি—যিনি শুধু চিত্রাঙ্কণে পরিতুষ্ট না হইয়া তাঁহার ছন্দের মর্ম্মে মর্ম্মে সঙ্গীতের অপূর্ব্ব অপরূপ ঝঙ্কারগুলি আনিতে পারেন। যিনি জীবনের একটি সামান্যতম সত্যকে পরিস্ফুট ও সুন্দর করিয়া তুলিতে পারেন তিনি কবি, কিন্তু উচ্চতর কবি তিনি—যাঁহার কবিতায় সমগ্র জীবনের সুগম্ভীর বিজয়গীতি শ্রুত হয়। যিনি সত্য ও ছন্দের সাহায্যে পাঠকের মনে আনন্দ সৃজন করেন তিনি কবি, কিন্তু উচ্চতর কবি তিনি—যাঁহার নিজের আনন্দ এত স্বাভাবিক ও যথেষ্ট যে পাঠক কণামাত্র আস্বাদন করিয়া বুঝিতে পারেন, আমি আগন্তুকমাত্র, আমার অপেক্ষা কবির নয়ন অশ্রুতে অধিক সমাকীর্ণ, আমার অপেক্ষা কবির হাস্য আনন্দে অধিক উদ্ভাসিত।

এই খানেই রবীন্দ্রবাবুর কৃতিত্ব। ছন্দ ও ভাবসৌন্দর্য্যে শ্রেষ্ঠ কবিতা তিনি এত রচনা করিয়াছেন যে বঙ্গদেশ তাঁহার কাছে অশেষ ঋণে ঋণী। এই সকল কবিতা তাঁহার পাঠকদিগের নিকট সুপরিচিত। শারদ প্রাতে, চৈত্র রজনীতে অথবা "ঘনঘোর

বরষায়," একাকী বা বন্ধুসনে, ইহাদের লইয়া অনেকেই আনন্দ উপভোগ করিয়াছেন এবং "কখনও সুখে, কখনও দুখে," কখনও আশায়, নৈরাশ্যে, আশঙ্কায়, সংকল্পে, ব্যথায়, উচ্ছ্বাসে, হৃদয়ের সহিত ইহারা যথার্থ আত্মীয়তা স্থাপন করিয়াছে। তবু শঙ্কা হয় যে, কবি সাধারণের নিকট গানের দ্বারা যত পরিচিত, কবিতার দ্বারা তত নন্। এ আশঙ্কা সত্যমূলক হইলে বাস্তবিক দুঃখের কারণ। যাঁহার কবিতা এই দেশের ও সময়ের উপযোগী একটি সুমহান্ সংবাদ লইয়া আসিয়াছে, সর্ব্ববিধ মঙ্গল অনুষ্ঠানের প্রাণ-স্বরূপ দিব্য কল্পনা যাঁহার কবিতাকে বরণ করিয়াছে, যিনি আমাদের আধুনিক জটিল, কর্ম্মক্লিষ্ট জীবনসমস্যার উপর নূতন আলোক বিকীর্ণ করিয়াছেন, তাঁহাকে যথার্থভাবে গ্রহণ না করিয়া আমাদের দেশ শুধু নিজের হতভাগ্যতারই পরিচয় দিয়াছে।

রবীন্দ্রবাবুর কবিতা বুঝিতে গেলে কোন কোন পাঠকের পক্ষে কোনও অন্তরায় থাকা সম্ভব, কিন্তু আশা করি তাহা অচিরে দূর হইবে। বর্ত্তমান সংস্করণ তাঁহাদিগকে দুই একটি বিষয়ে সাহায্য করিলেও করিতে পারে। এই সংস্করণে রবীন্দ্রবাবুর কতকগুলি কবিতা এবং কোনও কোনও কবিতার কতক অংশ বাদ দেওয়া হইয়াছে। পত্রবাহুল্য কখনও কখনও পুষ্পকে পূর্ণসৌন্দর্য্যে প্রকাশিত হইতে দেয় না এবং পুষ্পিত স্তবকে সকল পুষ্পই কিছু সমানভাবে প্রস্ফুটিত হয় না। বাদ দিয়াও যে কবিতা কয়টি

অবশিষ্ট রহিল তাহাদের সংখ্যা ও বিষয়বৈচিত্র্য উভয়ই পাঠকের বিস্ময়ের কারণ হইবে সন্দেহ নাই। বিষয়গুণে যে সকল কবিতা পরস্পর সদৃশ সে গুলিকে ভিন্ন ভিন্ন শ্রেণীর ভিতর একত্র করা হইয়াছে।

পাঠকের সুবিধার্থে এখানে শ্রেণী কয়েকটি উল্লেখ করিতেছি।

১ম ভাগ (ক)। যাত্রা, হৃদয়ারণ্য, নিষ্ক্রমণ, বিশ্ব।

১ম ভাগ (খ)। সোনার তরী, লোকালয়।

২য় ভাগ (ক)। নারী, কল্পনা, লীলা, কৌতুক।

২য় ভাগ (খ)। যৌবনস্বপ্ন, প্রেম।

৩য় ভাগ। কবিকথা, প্রকৃতিগাথা, হতভাগ্য।

৪র্থ ভাগ। সংকল্প, স্বদেশ।

৫ম ভাগ। রূপক, কাহিনী, কথা, কণিকা।

৬ষ্ঠ ভাগ। মরণ, নৈবেদ্য, জীবনদেবতা, স্মরণ।

৭ম ভাগ। শিশু।

৮ম ভাগ। গান।

৯ম ভাগ (ক)। নাট্য—সতী, নরকবাস, গান্ধারীর আবেদন, কর্ণ-কুন্তী-সংবাদ, বিদায়-অভিশাপ, চিত্রাঙ্গদা, লক্ষ্মীর পরীক্ষা।

৯ম ভাগ (খ)। নাট্য—প্রকৃতির প্রতিশোধ, বিসর্জ্জন, মালিনী।

৯ম ভাগ (গ)। নাট্য—রাজা ও রাণী।

এই শ্রেণীবিভাগ সম্বন্ধে দুই একটি কথা বলা প্রয়োজন মনে হয়। সকলেই জানেন কবিতা শ্রেণীভুক্ত করা কত কঠিন। সুন্দর বস্তুকে অবলম্বন করিয়া মনে যে ভাববৈচিত্র্য উৎপন্ন হয়, তাহা সান্ধ্য গগনে বিকশিত বর্ণবৈচিত্র্যের ন্যায়; কোন্ ভাব বা কোন্ বর্ণ প্রাধান্যলাভ করিয়াছে তাহা বলা সুকঠিন। ভাবের ছন্দোময় প্রকাশ অর্থাৎ কবিতা সম্বন্ধে এ কথা বলা চলে। বিশেষতঃ রবীন্দ্র বাবুর কবিতা সম্বন্ধে এ কথা বড় খাটে। তাঁহার কবিতা সম্পূর্ণ অকৃত্রিম, তাহার ভিতর বানানো কিছুই নাই, কোন একটা ভাবকে খাড়া করিয়া তাহার চতুর্দ্দিকে রঙ ফলানো নাই, কোন একটি মর‍্যাল বা নৈতিকবিধি শিক্ষা দিবার সজ্ঞান চেষ্টাও নাই। তাঁহার অনেকগুলি কবিতা দেবনিশ্বসিতের ন্যায় অহৈতুকী, "বৃন্তহীন পুষ্পসম আপনাতে আপনি বিকশি" উঠিয়াছে। বুদ্ধি দ্বারা তাহাদের অর্থ ছাঁকিয়া বাহির করা এক প্রকার দুঃসাধ্য। সোনার তরীর উদ্দিষ্ট ব্যক্তিটি কে? হৃদয়-যমুনায় কাহাকে আহ্বান করা হইয়াছে? এ সব প্রশ্ন আমরা বৃথা জিজ্ঞাসা করি। অথচ এই দুইটি কবিতাতে হৃদয়ের যে ভাবটি প্রকাশিত তাহা কত পরিষ্কার, যে বেদনা ধ্বনিত হইয়াছে তাহা কত সুস্পষ্ট! কবি যে ভাবময়ী মূর্ত্তিটি সৃজন করিয়াছেন আমরা বিস্মিত ব্যথিত হৃদয়ে তাহার দিকে চাহিয়া থাকি এবং তাহার ভাষার সহিত আমাদের হৃদয়ের ভাষা মিশিয়া যায়। কিন্তু তাহার কি নাম দিব? কোন্

শ্রেণীতে তাহাকে রাখিব ? সহজে এ প্রশ্নের মীমাংসা করিতে পারি না।

এইরূপ কতিপয় কবিতাকে একত্র করিয়া "সোনার তরী" নাম দেওয়া হইয়াছে। সে গুলির সাধারণ লক্ষণ দুইচারিটি কথায় বলিতে চেষ্টা করিব। রবীন্দ্রবাবুর পাঠক মাত্রেই জানেন তাঁহার প্রকৃতির প্রতি অনুরাগ কত গভীর, তিনি প্রকৃতির সৌন্দর্য্যে কিরূপ মুগ্ধ। এ সম্বন্ধে তিনি একটি অপ্রকাশিত চিঠিতে লিখিয়াছেন * "আমি অনেক বার ভেবে দেখেছি, প্রকৃতির মধ্যে যে এমন একটা গূঢ় গভীর আনন্দ পাওয়া যায় সে কেবল তার সঙ্গে আমাদের একটা সুবৃহৎ আত্মীয়তার সাদৃশ্য অনুভব করে'—এই নিত্য সঞ্জীবিত সবুজ সরস তৃণ লতা তরু গুল্ম, এই জলধারা, এই বায়ু প্রবাহ, এই সতত ছায়ালোকের আবর্ত্তন, এই ঋতু চক্র, এই অনন্ত আকাশপূর্ণ জ্যোতিষ্ক মণ্ডলীর প্রবহমান স্রোত, পৃথিবীর অনন্ত প্রাণীপর্য্যায়, এ সমস্তের সঙ্গেই আমাদের নাড়ীর রক্তচলাচলের যোগ রয়েছে—সমস্ত বিশ্বচরাচরের সঙ্গে আমরা একই ছন্দে বসানো, এই ছন্দের যেখানে যতি পড়ছে যেখানে ঝঙ্কার উঠছে, সেই খানেই আমাদের মনের ভিতর থেকে সায় পাওয়া যাচ্ছে—প্রকৃতির সমস্ত অণু পরমাণু যদি আমাদের সগোত্র না হত, যদি প্রাণে সৌন্দর্য্যে এবং নিগূঢ় একটা আনন্দে অনন্তকাল স্পন্দমান

* ২৩এ আগষ্ট, ১৮৯৫।

না থাকৃত, তা হলে কখনই এই বাহ্য জগতের সংসর্গে আমাদের এমন একটা আন্তরিক আনন্দ ঘট্‌ত না। যাকে আমরা অন্যায় পূর্ব্বক জড় বলে থাকি সেই জগতের সঙ্গে আমদের চেতনার একটা যোগাযোগের গোপন পথ আছে, নইলে কখনই নির্জীবের প্রতি জীবের, জড়ের প্রতি মনের, বাইরের প্রতি অন্তরের এমন একটা অনিবার্য্য ভালবাসার বন্ধন থাকৃতেই পারে না। আমার সঙ্গে এই বিশ্বের ক্ষুদ্রতম পরমাণুর বাস্তবিক কোন জাতিভেদ নেই, সেই জন্যেই এই জগতে আমরা একত্রে স্থান পেয়েছি, নইলে আমাদের উভয়ের জন্য দুই ভিন্ন জগত সৃজিত হয়ে উঠ্‌ত। আমি যখন মাটির সঙ্গে মাটি হয়ে যাব, তখনও আমার অনন্ত প্রাণময় বিশ্বাত্মীয়ের সঙ্গে বন্ধন ছিন্ন হবে না, আমি আমার নিজের ভিতরকার সহজ আনন্দ থেকে এইটে অনুভব করি; আমার আর কোন যুক্তি নাই।”

• প্রকৃতির প্রতি কবির অনুরাগ কত গভীর এবং তাহার আত্মীয়তাসুখে তিনি কত সুখী, তাঁহার কাব্য হইতে যথেষ্ট প্রমাণ দেওয়া যাইতে পারে। মাকে মা বলিয়া সন্তান যেমন সার্থক হয়, প্রকৃতিকে সুন্দর বলিয়া কবি তেমনি আপনার কবিতাকে সার্থক করিয়াছেন। আমরা “বিশ্ব” খণ্ডের কবিতাগুলিতে কোনও কোনও সুন্দর বস্তুবর্ণনায় এই সার্থকতা দেখিতে পাই। কিন্তু অনির্ব্বচনীয়কে কে বর্ণনা করিবে? এই আলো-আঁধারের স্পন্দনের

সহিত কত ভাব কত সঙ্কেতই হৃদয়ের উপর দিয়া ভাসিয়া যায় তাহাদিগকে কে ধরিয়া রাখিবে? তাহাদিগের মর্ম্ম কিসে পরিস্ফুট হইবে?

আমাদের হাতে শুধু একটি মাত্র জাল আছে যাহাতে প্রকৃতির এই অনির্ব্বচনীয় ক্ষিপ্রগতি ক্ষণিক ভাবগুলিকে ধরিয়া রাখা যায়, তাহা সঙ্গীত। বাস্তবিক ভাষাহীন সঙ্গীতের সুরের ভিতরে কি একটি বেদনা, আনন্দ, আকুলতা বা শান্তি নিহিত থাকে যাহার কাছে বিশ্বের চঞ্চল শোভা ও সৌন্দর্য্য মন্ত্রমুগ্ধের ন্যায় নিশ্চল হইয়া যায় এবং মর্ম্মবেদনায় পরিপূর্ণ হইয়া উঠে। কিন্তু এই নির্ব্বাক সঙ্গীতকে ভাষায় যিনি ব্যক্ত করিতে পারেন তাঁহাকেই প্রকৃত কবি বলিয়া স্বীকার করি এবং সোনারতরী প্রভৃতি কবিতার যদি কোন অর্থ বুঝিয়া থাকি তাহা হইলে তাহা এই যে, ঘন বর্ষা, ভরানদী, সঞ্চিত ধান, দ্রুত বহমান তরী প্রাণে যে আকুলতা সঞ্চার করে তাহার সহিত মানব হৃদয়ের একটি অতি চিরন্তন ও গভীর বেদনা মিলিত হইয়া একটি অপূর্ব্ব রাগিণী সৃজন করিয়াছে, যে রাগিণীকে একটি চিত্রে অথবা অবস্থাবিন্যাসে পরিণত করা হইয়াছে। "সোনার তরী" শীর্ষক কবিতাগুলির ইহাই বিশেষত্ব।

"লীলা" খণ্ডের কবিতাগুলির ভিতর পাঠক একটি বিশেষ মাধুর্য্য উপলব্ধি করিতে পারিবেন। প্রেমের যে সুখ বা দুঃখ তাহার এমন একটি গাম্ভীর্য্য আছে যে তাহা লইয়া লীলা কৌতুক

চলে না। কিন্তু লৌকিক প্রেম অনেক সময় প্রেমের ছায়া মাত্র। কল্পনা করিতে পারি যে এই অবাস্তব ছায়া যথার্থ প্রেমের নিকট তিরস্কারভাজন না হইয়া কৌতুকভাজন হইয়াছে এবং তাহার কৌতুকমিশ্রিত কটাক্ষ দ্বারা লজ্জিত হইয়া উঠিয়াছে। এই কৌতুক হাস্যেই লীলার কবিতাগুলি দীপ্তিমান। তাহাদের প্রত্যেকটির ভিতর গভীর অর্থ লুক্কায়িত আছে। কিন্তু—

গভীর সুরে গভীর কথা
শুনিয়ে দিতে তোরে
সাহস নাহি পাই,
হাল্কা তুমি কর পাছে
হাল্কা করি তাই
আপন ব্যথাটাই।

এই প্রসঙ্গে রবীন্দ্রবাবু লিখিয়াছেন—"ভালবাসা আপনাকে প্রকাশ করিবার ব্যাকুলতায় কেবল সত্যকে নহে অলীককে, সঙ্গতকে নহে অসঙ্গতকে আশ্রয় করিয়া থাকে। স্নেহ আদর করিয়া সুন্দরমুখকে পোড়ারমুখী বলে, মা আদর করিয়া ছেলেকে দুষ্টু বলিয়া মারে, ছলনাপূর্ব্বক ভর্ৎসনা করে। সুন্দরকে সুন্দর বলিয়া যেন আকাঙ্ক্ষার তৃপ্তি হয় না, ভালবাসার ধনকে ভালবাসি বলিলে যেন ভাষায় কুলাইয়া উঠে না, সেই জন্য সত্যকে সত্য-কথার দ্বারা প্রকাশ করা সম্বন্ধে একেবারে হাল ছাড়িয়া দিয়া ঠিক

তাহার বিপরীত পথ অবলম্বন করিতে হয়, তখন বেদনার অশ্রুকে হাস্যচ্ছটায়, গভীর কথাকে কৌতুক পরিহাসে এবং আদরকে কলহে পরিণত করিতে ইচ্ছা করে। প্রেমলীলার এই অঙ্গটি এই গ্রন্থাবলীর লীলাখণ্ডে পাঠকেরা পাইবেন। ইহা ছাড়া লীলার মধ্যে আর একটি জিনিষ আছে তাহা বিদ্রোহ। প্রতিকূলতার কাছে বেদনা স্পর্দ্ধাপূর্ব্বক আপনাকে বিরূপ মূর্ত্তিতে প্রকাশ করিতেছে। "মাতাল" যাহা বলিতেছে তাহা সম্পূর্ণ সত্য নহে তাহা বিদ্রোহের ধ্বজা তুলিয়া গায়ের জোরের কথা। বিদ্রোহী অভিমান বলে আমি সমাজসঙ্গত ভব্যতার ধার ধরি না—বিদ্রোহী প্রেম বলে আমি ক্ষণকালের খেলা মাত্র, আমি চিরস্থায়ী একনিষ্ঠতার ধার ধারি না,—একান্ত বেদনাকে স্পর্দ্ধিত অত্যুক্তির মধ্যে গোপন করিয়া রাখিবার এই আড়ম্বর। এই সকল কথার যথার্থ তাৎপর্য্য গ্রহণ করিতে গেলে অনেক সময়ে ইহাদিগকে উল্টা করিয়া বুঝিতে হয়।"

আর একটি শ্রেণী সম্বন্ধে দুই একটি কথা বলা অপ্রাসঙ্গিক হইবে না। সেটির নাম "জীবনদেবতা"। এই জীবনদেবতা কে? কাহাকে সম্বোধন করিয়া কবি বলিতেছেন—

ওহে অন্তরতম
মিটেছে কি তব সকল তিয়াষ
আসি অন্তরে মম!

কাহাকে লইয়া তিনি মিলন-উৎসবে মগ্ন এবং কে তাঁহার মুখের

ভাষা কাড়িয়া কথা কহিয়াছেন—"মিলায়ে আপন সুরে" ? ধর্ম্ম-প্রাণ ব্যক্তিমাত্রেই এই জীবনদেবতার সহিত বিশ্বদেবতার সৌসাদৃশ্য কল্পনা করিবেন। কিন্তু ইঁহাকে বিশ্বদেব বলিলে কবির আকাঙ্ক্ষা ও সম্ভোগের যথার্থ তাৎপর্য্য বুঝা যায় না। আমার মনে হয় ফুলফলভারে অবনত কোনও তরু নিজের অন্তর্যামী প্রাণকে সম্বোধন করিয়া কবির ন্যায় প্রশ্ন করিতে পারে—"আমাতে কি এখন তুমি সার্থক হইয়াছে ?" এই প্রাণ অনন্ত প্রাণ নহে ইহা শুধু এই বৃক্ষটিতেই আবদ্ধ। কিন্তু প্রথম হইতে ইহাই বৃক্ষকে অধিকার করিরাছে এবং ক্রমশঃ পত্রপুষ্প-পর্য্যায়ের ভিতর দিয়া তাহাকে নৈপুণ্যসহকারে গঠিত করিয়া সার্থকতা দিয়াছে। মানব জীবনও এইরূপ দুই ভাগে বিশ্লিষ্ট করা যায়। রবীন্দ্রবাবু এক স্থানে লিখিয়াছেন "আমাদের অন্তরতম প্রকৃতি সমস্ত সুখ দুঃখের ভিতর দিয়া একটি বৃদ্ধি অনুভব করিতে থাকে। আমাদের ক্ষণিক জীবন এবং চিরজীবন দুটো একত্র সংলগ্ন হয়ে আছে কিন্তু দুটো এক নয়, এ আমি মাঝে মাঝে স্পষ্ট উপলব্ধি করিতে পারি। আমাদের ক্ষণিক জীবন যে সুখ দুঃখ ভোগ করে, আমাদের চির-জীবন তার থেকে সারাংশ গ্রহণ করে।"* এই যে দুইটি জীবন ইহার ভিতর কবি প্রণয় কল্পনা করিয়াছেন। একজন সুনিপুণা গৃহিণীর ন্যায় অন্তঃপুরবাসিনী, আর একজন তাঁহার যত কিছু

* অপ্রকাশিত চিঠি—২৪শে সেপ্টেম্বর, ১৮৯৪।

দৈনিক সুখ দুঃখ, সত্য মিথ্যা ধারণা চিন্তা ও ভাব জড় করিয়া আনিতেছেন, অন্তর্যামী প্রকৃতি তাহারি ভিতর হইতে উৎকৃষ্ট এবং অনির্ব্বচনীয় আনন্দের উপাদান সকল গ্রহণ করিতেছেন। কিন্তু যদিও ইনি গৃহিণী তবু ইহার সহিত কবির যথেষ্ট পরিচয় এখনও হয় নাই। তিনি কতকটা মূঢ়ভাবে ইঁহার অধীন। তাই যখন ইঁহার রাগিণী তাঁহার কবিতায় ধ্বনিত হয়, তিনি অবাক্ হইয়া শুনিতে থাকেন। * সে পরিচয় যে আছে তাহা কি করিয়া বলা যায়? ইনি কত সুন্দর তাহা কি কবি জানেন? ইঁহার বাণীর গভীর অর্থ তিনি কি পরিমাণ করিয়াছেন? ইঁহার আনন্দের উচ্চশিখরে তিনি কি আরোহণ করিয়াছেন? কত যুগযুগান্তর লোকলোকান্তর হইতে ইনি কত বর্ণ ও শব্দ, ভাব ও ভাষা, সঙ্গীত ও সৌন্দর্য্য সংগ্রহ করিয়া আনিয়াছেন, এবং কত বস্তুর সহিত কি প্রগাঢ় আত্মীয়তা স্থাপন করিয়াছেন, কবি তাহা ত বলিতে পারেন না! †

* আজ কাল আমার কবিতার প্রশংসা শুনিলে আমার মনে সে রকম একটা পুলক সঞ্চার হয় না। আসল তার কারণ, যে-আমাকে লোকে প্রশংসা করছে, সেই-আমিই যে কবিতা লিখে থাকি, এ আমার সম্পূর্ণ হৃদয়ঙ্গম হয় না। আমি জানি যে সমস্ত ভাল কবিতা আমি লিখেছি, সে আমি ইচ্ছা করলেই লিখতে পারিনে—তার একটা লাইন হারিয়ে গেলেও বহু চেষ্টায় সে লাইন গড়িতে পারি কি না সন্দেহ।"—অপ্রকাশিত চিঠি, ২৯শে সেপ্টেম্বর, ১৮৯৫।

† এই যে যুগযুগান্তর লোকলোকান্তর হইতে বহমান অনুভূতি ইহা মিথ্যা

তিনি শুধু জানেন যে সময়ে সময়ে আশাতীত সৌভাগ্যের ন্যায় তাঁহার চিত্তে তাঁহার জীবনদেবতার সৌন্দর্য্য প্লাবিত হয় এবং তিনিই বিচিত্ররূপিণী হইয়া তাঁহাকে "সুখের ব্যথায়" উদ্‌ভ্রান্ত করেন! তাঁহাকে তিনি "শত জনমের চির সফলতা" বলিয়াছেন এবং তাঁহারই সহিত অচ্ছেদ্য মিলন কামনা করিয়াছেন।

"গান" ও "শিশু" খণ্ডে কতকগুলি অন্যান্য খণ্ডে প্রকাশিত কবিতা পুনর্মুদ্রিত হইয়াছে। পাঠক সহজেই ইহার কারণ বুঝিতে পারিবেন।

রবীন্দ্রবাবুর কবিতা সম্বন্ধে একটি কথা না বলিয়া থাকিতে পারা যায় না। সেটি তাঁহার সমুদয় কবিতার অন্তরের কথা এবং কল্পনা নহে, সুদৃঢ় সত্যে প্রতিষ্ঠিত। দৃষ্টান্তস্বরূপে বলা যাইতে পারে, যদি স্থান ও কালের ধারণা আমাদের ক্ষুদ্র অভিজ্ঞতার উপর নির্ভর করিত, তা' হ'লে আমরা কি তাহাদের বিশালত্ব হৃদয়ঙ্গম করিতে পারিতাম? জানি না কোন্ ভূমা প্রজ্ঞাকে আশ্রয় করিয়া এই ক্ষুদ্র পুষ্পের চারিদিকে অসীম স্থান দেখিতেছি এবং বুঝিতে পারিতেছি যে, অনাদি অতীত তাহার সমস্ত শুশ্রূষা দ্বারা পুষ্পটিকে বিকশিত করিয়াছে এবং অনন্ত ভবিষ্যৎ তাহাকে কোনও না কোনও আকারে রক্ষা করিবে! সৌন্দর্য্য-অনুভবও এইরূপেই হয়। শুক্ তারার জ্যোতি আমাদের মনে ক্ষণিক সুখসঞ্চার করে বলিয়া তাহাকে সুন্দর বলি না, কিন্তু যুগযুগান্তরব্যাপী চিরন্তন মানবহৃদয়কে উহা সংক্ষুব্ধ, আকুলিত বা আশ্বস্ত করিয়া আসিয়াছে বলিয়া উহা সুন্দর। আমরা যখন উহার সৌন্দর্য্য অনুভব করি, বিশাল গভীর মানবহৃদয় আমাদের সহিত সায় দেয় এবং তাহার স্পন্দনগুলি আমাদের হৃদয়ে প্রবেশ করে।

সেটি ভারতবর্ষেরও কথা। ভারতবর্ষের সাধনা কি? শান্তং শিবমদ্বৈতং। ভারতবর্ষই বলিয়াছেন,—"যোবৈভূমা তৎসুখং নাল্পে সুখমস্তি।" আমরা দেখিতে পাই রবীন্দ্রবাবু যে বিষয়েরই অবতারণা করেন, তাঁহার প্রয়োগ-কৌশলে তাহা আপনার সামান্যতা পরিহার করিয়া সেই ভূমানন্দের অন্তরঙ্গ আত্মীয়রূপে প্রকাশিত হয়। ইহা সামান্য কথা নহে। কারণ দেখিতে পাই আনন্দকে আনন্দ হইতে বিচ্ছিন্ন করা, ইন্দ্রিয়গ্রাহ্যসুখকে উচ্চতর সুখের বিদ্রোহী করিয়া চিত্রিত করা, প্রতিযোগিতা বিষে কলুষিত করিয়া আনন্দকে কেবলমাত্র একটি জাতি বা দেশের উপভোগ্য করা, সৌন্দর্য্যকে সীমাবদ্ধ করিয়া সৌখীন ক্ষুদ্রতা সৃজন করা, ইত্যাদি আজ কালকার অবনতশীল (বিশেষতঃ ইউরোপীয়) আর্টের একটা খেয়াল দাঁড়াইয়া গেছে। আমাদের কবি তাঁহার ভারতবর্ষীয় প্রকৃতি অনুসরণ করিয়া আমাদিগকে বাঁচাইয়াছেন। তাঁহার কাব্যের শিক্ষা আমরা শান্তি, প্রীতি, পবিত্রতা, মঙ্গল এবং যে আনন্দ চিরন্তন, গভীর ও সার্ব্বজনীন তাহা হইতে বিচ্যুত করিতে পারি না। এমন কেহই নাই যিনি তাঁহার কবিতায় মর্ম্ম বুঝিতে পারিয়া আর্দ্রচিত্ত, শান্ত, শ্রদ্ধান্বিত ও আনন্দিত হন নাই।

এই যে অদ্বৈতানন্দস্পৃহা তাঁহার কবিতাতে দেখিতে পাই ইহা তাঁহাকে বারম্বার এক আদর্শ লোকে উন্নত করিয়াছে এবং তথাকার সংবাদ দিয়াছে। দৃষ্টান্তস্বরূপ "প্রতিধ্বনি" ও "উর্ব্বশী"

দুইটি কবিতার উল্লেখ করি। প্রথমটিতে দেখিতে পাই সমুদয় সুন্দর বস্তু অনন্ত আদর্শ সৌন্দর্য্যের প্রতিধ্বনি বা প্রতিবিম্ব বলিয়া সুন্দর হইয়াছে! দ্বিতীয়টি নারী প্রকৃতিকে তাহার সমুদয় মানবীয় সম্বন্ধ হইতে বিচ্যুত করিয়া তাহার প্রকৃত স্বরূপটি দেখাইয়াছে। এ বিষয়ে অধিক বলিবার প্রয়োজন নাই।

ভূমিকা দীর্ঘ হইয়া পড়িল! গল্পে পড়িয়াছিলাম যে এক ব্যক্তি জ্যোতিষ্ক দেখাইতে বর্ত্তিকার সাহায্য লইয়াছিল। এই ভূমিকা লিখিবার সময়ে উক্ত ব্যক্তির সহিত সাদৃশ্য অনুভব করিয়া লজ্জিত ছিলাম। যাহা হউক বর্ত্তমান সংস্করণ কোনও পাঠকের নিকট রবীন্দ্রবাবুর কবিতার অর্থকে সুগম করিলে কৃতার্থ হইব।

—)০(—

# কাব্য-গ্রন্থ।

## ১ম ভাগ, ১ম খণ্ডের সূচী।

### যাত্রা।



—o—

### হৃদয়-অরণ্য।

## নিষ্ক্রমণ।





## বিশ্ব।

কেবল তব মুখের পা঳
চাহিয়া,
বাহির হ'নু তিমির রাতে
তরণীখানি বাহিয়া !
অরুণ আজি উঠেছে,
অশোক আজি ফুটেছে,
না যদি উঠে, না যদি ফুটে,
তবুও আমি চলিব ছুটে,
তোমার মুখে চাহিয়া !

নয়নপাতে ডেকেছ মোরে
নীরবে !
হৃদয় মোর নিমেষ মাঝে
উঠেছে ভরি' গরবে !
শঙ্খ তব বাজিল,
সোনার তরী সাজিল,
না যদি বাজে, না যদি সাজে,
গরব যদি টুটে গো লাজে,
চলিব তবু নীরবে।

কথাটি আমি শুধাবনাক
তোমারে !
দাঁড়াবনাক ক্ষণেক তরে
দ্বিধার ভরে দুয়ারে।
বাতাসে পাল ফুলিছে,
পতাকা আজি দুলিছে,
না যদি ফুলে, না যদি দুলে,
তরণী যদি না লাগে কূলে,
শুধাবনাক তোমারে !

# যাত্রা ।

"হে পথিক, কোন্‌খানে
চলেছ কাহার পানে ?"

"গিয়েছে রজনী উঠে দিনমণি
চলেছি সাগরস্নানে ।
ঊষার আভাসে তুষার বাতাসে
পাখীর উদার গানে
শয়ন তেয়াগি' উঠিয়াছি জাগি'
চলেছি সাগরস্নানে !"

"শুধাই তোমার কাছে
সে সাগর কোথা আছে ?"

"যেথা এই নদী বহি' নিরবধি
নীল জলে মিশিয়াছে !
সেথা হ'তে রবি উঠে নবছবি
লুকায় তাহারি পাছে,

তপ্ত প্রাণের তীর্থ-স্নানের
সাগর সেথায় আছে!"

"পথিক, তোমার দলে
যাত্রী ক' জন চলে?"

"গণি' তাহা, ভাই, শেষ নাহি পাই,
চলেছে জলে স্থলে!
তাহাদের বাতি জ্বলে সারারাতি
তিমির আকাশতলে!
তাহাদের গান সারা দিনমান
ধ্বনিছে জলে স্থলে!"

"সে সাগর কহ তবে
আর কত দূরে হবে?"

"আর কত দূরে, আর কত দূরে
সেই ত শুধাই সবে!
ধ্বনি তা'র আসে দখিন বাতাসে
ঘন ভৈরব রবে!
কভু ভাবি কাছে, কভু দূরে আছে,
আর কত দূরে হবে?"

"পথিক, গগনে চাহ,
বাড়িছে দিনের দাহ!"

"বাড়ে যদি দুখ হ'ব না বিমুখ,
নিবাব না উৎসাহ!
ওরে ওরে ভীত তৃষিত তাপিত
জয়সঙ্গীত গাহ!
মাথার উপরে খর রবিকরে
বাড়ুক্ দিনের দাহ!"

"কি করিবে চলে' চলে'
পথেই সন্ধ্যা হলে?"

"প্রভাতের আশে স্নিগ্ধ বাতাসে
ঘুমাব পথের কোলে!
উদিবে অরুণ নবীন করুণ
বিহঙ্গ-কলরোলে!
সাগরের স্নান হবে সমাধান
নূতন প্রভাত হলে!"

—o—

## পথিক ।

হের ওই হের, প্রভাত এসেছে
স্বর্ণ-বরণ গো !
নিশার ভীষণ প্রাচীর আঁধার
শতধা শতধা করিয়া বিদার—
তরুণ বিজয়ী তপন এসেছে
অরুণ চরণ গো !
ছুটে আয় তবে, ছুটে আয় সবে,
অতি দূর—দূর যাব,
করতালি দিয়া সকলে মিলিয়া
কত শত গান গাব !

কি গান গাইবে ? কি গান গাইব !
যাহা প্রাণ চায় তাহাই গাইব,
গাইব আমরা প্রভাতের গান,
উদয়ের গান,—হৃদয়ের গান,
ছুটে আয় তবে—ছুটে আয় সবে
অতি দূর দূর যাব !

কোথায় যাইবে ? কোথায় যাইব !
জানি না আমরা কোথায় যাইব,

সমুখের পথ যেথা লয়ে যায়!
কুসুম-কাননে, অচল-শিখরে,
নিঝর যেথায় শত ধারে ঝরে,
মণি-মুকুতার বিরল গুহায়—
সুমুখের পথ যেথা ল'য়ে যায়!

দেখ—চেয়ে দেখ পথ ঢাকা আছে
কুসুমরাশিতে রে!
কুসুম দলিয়া—যাইব চলিয়া
হাসিতে হাসিতে রে।
ফুলে কাঁটা আছে! কই! কাঁটা কই!
কাঁটা নাই—নাই—নাই—
এমন মধুর কুসুমেতে কাঁটা
কেমনে থাকিবে ভাই!
যদিও বা ফুলে কাঁটা থাকে ভুলে
তাহাতে কিসের ভয়!
ফুলেরি উপরে ফেলিব চরণ,
কাঁটার উপরে নয়।
আমাদের কভু হবে না বিরহ,
এক সাথে মোরা র'ব অহরহ,

হয় ত যাইব কুসুম-কাননে,
হয় ত যাইব না ;
হয় ত পাইব পূর্ণ জলাশয়,
হয় ত পাইব না।
এ দূর পথের অতি শেষ সীমা
হয় ত দেখিতে পাব—
হয় ত পাব না, ভুলি যদি পথ
কে জানে কোথায় যাব !
দিন যায় চলে, সন্ধ্যা হ'ল বলে,
অধিক সময় নাই,
বহু দূর পথ রহিয়াছে বাকী,
চল ত্বরা করে যাই।"
"ও পথে যাব না, মিছা সব আশা,
হইব উত্তরগামী।"
"দক্ষিণে যাইব", "পশ্চিমে যাইব",
"পূরবে যাইব আমি।"
"যে যাইবে যাও, যে আসিবে এস,
চল ত্বরা করে যাই।
দিন যায় চলে, সন্ধ্যা হ'ল বলে,
অধিক সময় নাই।"

কুঁড়ির ভিতরে কাঁদিছে গন্ধ অন্ধ হয়ে—
কাঁদিছে আপন মনে,—
কুসুমের দলে বন্ধ হয়ে
করুণ কাতর স্বনে
কহিছে সে—হায় হায়,
বেলা যায় বেলা যায় গো
ফাগুনের বেলা যায় !
ভয় নাই তোর, ভয় নাই ওরে, ভয় নাই,
কিছু নাই তোর ভাবনা !
কুসুম ফুটিবে, বাঁধন টুটিবে,
পূরিবে সকল কামনা !
নিঃশেষ হয়ে যাবি যবে তুই
ফাগুন তখনো যাবে না !

কুঁড়ির ভিতরে ফিরিছে গন্ধ কিসের আশে
ফিরিছে আপন মাঝে,
বাহিরিতে চায় আকুলশ্বাসে
কি জানি কিসের কাজে।
কহিছে সে—হায় হায়,
কোথা আমি যাই, কারে চাই গো
না জানিয়া দিন যায়।।
ভয় নাই তোর, ভয় নাই ওরে, ভয় নাই,
কিছু নাই তোর ভাবনা।

দখিন-পবন দ্বারে দিয়া কান
জেনেছে রে তোর কামনা।
আপনারে তোর না করিয়া ভোর
দিন তোর চলে যাবে না।

কুঁড়ির ভিতরে আকুল গন্ধ ভাবিছে বসে—
ভাবিছে উদাসপারা,—
জীবন আমার কাহার দোষে
এমন অর্থ-হারা!
কহিছে সে—হায় হায়,
কেন আমি বাঁচি, কেন আছি গো
অর্থ না বুঝা যায়!
ভয় নাই তোর, ভয় নাই ওরে, ভয় নাই,
কিছু নাই তোর ভাবনা!
যে শুভ প্রভাতে সকলের সাথে
মিলিবি, পূরাবি কামনা,
আপন অর্থ সেদিন বুঝিবি!
জনম ব্যর্থ যাবে না!

—০—

# হৃদয়-অরণ্য।



## সন্ধ্যা।

অয়ি সন্ধ্যে,
অনন্ত আকাশতলে বসি একাকিনী,
কেশ এলাইয়া,
নত করি স্নেহময় মোহময় মুখ
জগতেরে কোলেতে লইয়া,
মৃদু মৃদু ও কি কথা কহিস্ আপন মনে
মৃদু মৃদু গান গেয়ে গেয়ে,
জগতের মুখ পানে চেয়ে!

প্রতিদিন শুনিয়াছি আজো তোর ওই কথা
নারিনু বুঝিতে!
প্রতিদিন শুনিয়াছি আজো তোর ওই গান
নারিনু শিখিতে!

হৃদয়ের অতি দূর—দূর—দূরান্তরে
মিলাইয়া কণ্ঠস্বর তোর কণ্ঠস্বরে
কে জানে রে কোথাকার উদাসী প্রবাসী যেন
তোর সাথে তোরি গান করে।
অয়ি সন্ধ্যা, তোরি যেন স্বদেশের প্রতিবেশী
তোরি যেন আপনার ভাই
প্রাণের প্রবাসে মোর দিশা হারাইয়া
কেঁদে কেঁদে বেড়ায় সদাই!
কত না পুরাণ কথা, কত না হারাণ' গান,
কত না প্রাণের দীর্ঘশ্বাস,
সরমের আধ হাসি সোহাগের আধ বাণী
প্রণয়ের আধ মৃদু ভাষ
সন্ধ্যা, তোর ওই অন্ধকারে
হারাইয়া গেছে একেবারে!
যবে এই নদীতীরে বসি তোর পদতলে,
তারা সবে দলে দলে আসে
প্রাণেরে ঘেরিয়া চারি পাশে।
হয় ত একটি ছায়া, একটি মুখের ছায়া
আমার মুখের পানে চায়,
চাহিয়া নীরবে চলে যায়!

আজি আসিয়াছি সন্ধ্যা,—বসি তোর অন্ধকারে
মুদিয়া নয়ান,
সাধ গেছে গাহিবারে—মৃদুস্বরে শুনাবারে
দু চারিটি গান।
সে গান না শোনে কেহ যদি,
যদি তারা হারাইয়া যায়,
সন্ধ্যা, তুই সযতনে গোপনে বিজনে অতি
ঢেকে দিস্ আঁধারের ছায়।
যেথায় পুরাণ গান যেথায় হারান' হাসি,
যেথা আছে বিস্মৃত স্বপন,
সেইখানে সযতনে রেখে দিস্ গানগুলি
রচে দিস্ সমাধি-শয়ন!

—০—

## আবাহন।

অনন্ত এ আকাশের কোলে
টলমল মেঘের মাঝার,
এইখানে বাঁধিয়াছি ঘর
তোর তরে, কবিতা আমার।

যবে আমি আসিব হেথায়
মন্ত্র পড়ি ডাকিব তোমায়।

বাতাসে উড়িবে তোর বাস,
ছড়ায়ে পড়িবে কেশপাশ,
গলাটি জড়ায়ে ধরি মোর
বসে' র'বি কোলের উপর।
এলোথেলো কেশপাশ লয়ে
বসে বসে খেলিব হেথায়,
ঊষার অলক দুলাইয়া
সমীরণ যেমন খেলায়!
চুমিয়া চুমিয়া ফুটাইব
আধ-ফুটো হাসির কুসুম,
মুখ লয়ে বুকের মাঝারে
গান গেয়ে পাড়াইব ঘুম!

মেঘ হতে নেমে ধীরে ধীরে
আয় লো কবিতা মোর বামে
চম্পক অঙ্গুলি দুটি দিয়ে
অন্ধকার ধীরে সরাইয়ে,
ঊষসী যেমন করে' নামে।
হৃদয়ের অন্তঃপুর হতে
বধূ মোর, ধীরে ধীরে আয়!

ভীরু প্রেম যেমন করিয়া
ধীরে উঠে হৃদয় ধরিয়া,
বঁধুর পায়ের কাছে গিয়ে
অমনি মূরছি পড়ে যায় !

অথবা শিথিলকলেবরে
এস তুমি, বস' মোর পাশে
শোয়াইয়া তুষার-শয়নে,
চুমি চুমি মুদিত নয়নে,
মরণ যেমন করে আসে,
শিশির যেমন করে ঝরে ;
পশ্চিমের আঁধার সাগরে
তারাটি যেমন করে যায় ;
তেমনি, তেমনি করে এস,
কবিতা রে, বধূটি আমার,
ম্লানমুখে করুণা বসিয়া,
চোখে ধীরে ঝরে অশ্রুধার ।
দুটি শুধু বাহিরিবে বাণী,
মরমে রাখিবি মুখখানি !

## তারকার আত্মহত্যা।

জ্যোতির্ম্ময় তীর হ'তে আঁধার সাগরে
ঝাঁপায়ে পড়িল এক তারা,
একেবারে উন্মাদের পারা!
চৌদিকে অসংখ্য তারা রহিল চাহিয়া
অবাক্ হইয়া—
এই যে জ্যোতির বিন্দু আছিল তাদের মাঝে
মুহূর্ত্তে সে গেল মিশাইয়া!
যে সমুদ্র-তলে
মনোদুঃখে আত্মঘাতী,
চির-নির্ব্বাপিত-ভাতি—
শত মৃত তারকার
মৃত দেহ রয়েছে শয়ান,
সেথায় সে করেছে পয়ান!

কেন গো কি হয়েছিল তার?
একবার শুধালে না কেহ?
কি লাগি সে তেয়াগিল দেহ?
যদি কেহ শুধাইত
আমি জানি কি যে সে কহিত!

যত দিন বেঁচে ছিল
আমি জানি কি তারে দহিত!
সে কেবল হাসির যন্ত্রণা,
আর কিছু না!
হাসির অনল
দারুণ উজ্জ্বল—
দহিত—দহিত তারে—দহিত কেবল!
জ্যোতির্ম্ময় তারা-পূর্ণ বিজন তেয়াগি
তাই আজ ছুটেছে সে নিতান্ত মনের ক্লেশে
আঁধারের তারা হীন বিজনের লাগি!

তবে গো তোমরা কেন সহস্র সহস্র তারা
উপহাস করি তারে হাসিছ অমন ধারা?
কহিতেছ—"আমাদের কি হয়েছে ক্ষতি?
যেমন আছিল আগে তেমনি র'য়েছে জ্যোতি।"
হেন কথা বলিও না আর!
সে কি কভু ভেবেছিল মনে—
(এত গর্ব্ব আছিল কি তার?)
আপনারে নিভাইয়া তোমাদের করিবে আঁধার?

গেল, গেল, ডুবে গেল, তারা এক ডুবে গেল,
আঁধার সাগরে—
গভীর নিশীথে,
অতল আকাশে!
হৃদয়, হৃদয় মোর, সাধ কিরে যায় তোর
ঘুমাইতে ওই মৃত তারাটির পাশে?
ওই আঁধার সাগরে!
এই গভীর নিশীথে!
ওই অতল আকাশে!

—০—

## আশার নৈরাশ্য।

ওরে আশা, কেন তোর হেন দীন বেশ?
নিরাশারি মত যেন বিষণ্ণ বদন কেন?
যেন অতি সঙ্গোপনে,
যেন অতি সন্তর্পণে
অতি ভয়ে ভয়ে প্রাণে করিস্ প্রবেশ!

আজ আসিয়াছ দিতে যে সুখ-আশ্বাস,
নিজে তাহা কর না বিশ্বাস!

তাই মুখ ম্লান অতি, তাই হেন মৃদু গতি,
তাই উঠিতেছে ধীরে দুখের নিশ্বাস !
বসিয়া মরম-স্থলে কহিছ চখের জলে—
"বুঝি, হেন দিন রহিবে না !
আজ যাবে, কাল ত আসিবে,
দুঃখ যাবে, ঘুচিবে যাতনা !"
কেন, আশা, মোরে কেন হেন প্রতারণা ?
দুঃখক্লেশে আমি কি ডরাই ?
আমি কি তাদের চিনি নাই ?
তারা সবে আমারি কি নয় ?
তবে, আশা কেন এত ভয় ?
তবে কেন বসি মোর পাশ
মোরে, আশা, দিতেছ আশ্বাস ?

## সুখের বিলাপ।

অবশ নয়ন নিমীলিয়া
সুখ কহে নিশ্বাস ফেলিয়া-
এমন মধুর রজনীতে
একেলা রয়েছি বসিয়া,

যামিনীর হৃদয় হইতে
জোছনা পড়িছে খসিয়া ।
হৃদয়ে একেলা শুয়ে শুয়ে
সুখ শুধু এই গান গায়,—
"নিতান্ত একেলা আমি যে
কেহ—কেহ—কেহ নাই হায় !"

আমি তারে শুধাইনু গিয়া,—
"কেন, সুখ, কার কর আশা ?"
সুখ শুধু কাঁদিয়া কহিল,—
ভালবাসা, ভালবাসা গো !

সুখ বলে,—"এ জন্ম ঘুচায়ে
সাধ যায় হইতে বিষাদ ।"
"কেন সুখ, কেন হেন সাধ !"
"নিতান্ত একা যে আমি গো—
কেহ যে—কেহ যে নাই মোর !"
"সুখ কারে চায় প্রাণ তোর ?
সুখ, কার করিস্ রে আশা ?"
সুখ শুধু কেঁদে কেঁদে বলে,—
"ভালবাসা—ভালবাসা গো !"

## আবার।

তুমি কেন আইলে হেথায়
এ আমার সাধের আবাসে ?
এ আলয়ে যে নিবাসী থাকে,
এ আলয়ে যে অতিথি আসে,
সবাই আমার সখা, সবাই আমার বঁধু,
সবারেই আমি ভালবাসি,
তারাও আমারে ভালবাসে,
তুমি তবে কেন এলে হেথা
এ আমার সাধের আবাসে ?
কেহ হেথা নাইক নিষ্ঠুর,
কিছু হেথা নাইক কঠিন,
কবিতা আমার প্রণয়িনী
এইখানে আসে প্রতিদিন !
আকাশেতে তুলে আঁখি বাতায়নে বসে থাকি
নিশি যবে পোহায় পোহায় ;
ঊষার আলোকে হারা সখী মোর শুকতারা
আমার এ মুখ পানে চায়।
ধীরে ধীরে সন্ধ্যার বাতাস
প্রতি দিন আসে মোর পাশ।

দেখে, আমি বাতায়নে, অশ্রু ঝরে দু নয়নে,
ফেলিতেছি দুখের নিশ্বাস !
যে কেহ আমার ঘরে আসে
সবাই আমারে ভালবাসে,
তবে কেন তুমি এলে হেথা,
এ আমার সাধের আবাসে !

এমনি হয়েছে শান্ত মন,
ঘুচেছে দুঃখের কঠোরতা ;
ভাল লাগে বিহঙ্গের গান,
ভাল লাগে তটিনীর কথা।
ভাল লাগে কাননে দেখিতে
বসন্তের কুসুমের মেলা,
ভাল লাগে, সারাদিন বসে
দেখিতে মেঘের ছেলেখেলা।

যাও মোরে যাও ছেড়ে, নিও না—নিও না কেড়ে,
নিও না, নিও না মন মোর ;
সখাদের কাছ হতে ছিনিয়া নিও না মোরে,
ছিঁড়ো না এ প্রণয়ের ডোর !

কাল সবে গড়েছি আলয়,
কাল সবে জুড়েছি হৃদয়,
আজি তা' দিও না যেন ভেঙে
রাখ' তুমি রাখ' এ বিনয়!

## পরাজয়-সঙ্গীত।

ভাল করে বুঝিলিনে, হ'ল তোরি পরাজয়,
কি আর ভাবিতেছিস্, ম্রিয়মাণ, হা হৃদয়!
কাঁদ তুই, কাঁদ, হেথা আয়,
একা বসে বিজনে বিদেশে!
জানিতাম জানিতাম হা—রে
এমনি ঘটিবে অবশেষে!

সংসারে যাহারা ছিল সকলেই জয়ী হল,
তোরি শুধু হল পরাজয়,
প্রতি রণে প্রতি পদে একে একে ছেড়ে দিলি
জীবনের রাজ্য সমুদয়।
যতবার প্রতিজ্ঞা করিলি
ততবার পড়িল টুটিয়া,
ছিন্ন আশা বাঁধিয়া তুলিলি
বার বার পড়িল লুটিয়া

মনে হইতেছে আজি, জীবন হারায়ে গেছে
মরণ হারায়ে গেছে হায়,
কে জানে একি এ ভাব ? শূন্যপানে চেয়ে আছি
মৃত্যুহীন মরণের প্রায় !
পরাজিত এ হৃদয়, জীবনের দুর্গ মম
মরণে করিল সমর্পণ
তাই আজ জীবনে মরণ !

জাগ্, জাগ্, জাগ্ ওরে, গ্রাসিতে এসেছে তোরে
নিদারুণ শূন্যতার ছায়া,
আকাশ-গরাসী তার কায়া।
গেল তোর চন্দ্র সূর্য্য, গেল তোর গ্রহ তারা,
গেল তোর আত্ম আর পর,
এই বেলা প্রাণপণ কর !
এই বেলা ফিরে দাঁড়া তুই,
স্রোতোমুখে ভাসিস্‌নে আর !
যাহা পাস্ আঁকড়িয়া ধর্
সম্মুখে অসীম পারাবার।
সম্মুখেতে চির অমানিশি,
সম্মুখেতে মরণ বিনাশ !

গেল, গেল বুঝি নিয়ে গেল,
আবর্ত্ত করিল বুঝি গ্রাস।

—০—

## শিশির।

শিশির কাঁদিয়া শুধু বলে,
"কেন মোর হেন ক্ষুদ্র প্রাণ?
শিশুটির কল্পনার মত
জনমি অমনি অবসান?"
"আমি কেন হইনি শিশির?"
কহে কবি নিশ্বাস ফেলিয়া,
"প্রভাতেই যেতেম শুকায়ে
প্রভাতেই নয়ন মেলিয়া!"

## সংগ্রাম-সংগীত।

এত দিন কিছু না করিনু,
এত দিন বসে রহিলাম,
হৃদয়ের সাথে আজি
করিব রে—করিব সংগ্রাম!

বিদ্রোহী এ হৃদয় আমার
জগৎ করিছে ছারখার !
গ্রাসিছে চাঁদের কায়া ফেলিয়া আঁধার ছায়া
সুবিশাল রাহুর আকার !
মেলিয়া আঁধার গ্রাস দিনেরে দিতেছে ত্রাস,
মলিন করিছে মুখ তার ।

মিছা বসে রহিব না আর
চরাচর হারায় আমার ।
রাজ্যহারা ভিখারীর সাজে,
দগ্ধ-ধ্বংস-ভস্ম-পরি ভ্রমিব কি হাহা করি
জগতের মরুভূমি মাঝে ?

আজ তবে হৃদয়েরি সাথে
একবার করিব সংগ্রাম !
ফিরে নেব, কেড়ে নেব আমি
জগতের একেকটি গ্রাম !
ফিরে নেব সন্ধ্যা আর ঊষা,
পৃথিবীর শ্যামল যৌবন,
কাননের ফুলময় ভূষা ।

ফিরে নেব হারান সঙ্গীত,
ফিরে নেব মৃতের জীবন,
জগতের ললাট হইতে
আঁধার করিব প্রক্ষালন!
আমি হব সংগ্রামে বিজয়ী,
হৃদয়ের হবে পরাজয়!
জগতের দূর হবে ভয়
চারি দিকে দিবে হুলুধ্বনি,
বরষিবে কুসুম-আসার,
বেঁধে দেব বিজয়ের মালা
শান্তিময় ললাটে আমার!

## পথভ্রষ্ট।

কে গো সেই, কে গো হায় হায়,
জীবনের তরুণ বেলায়
খেলাইত হৃদয়-মাঝারে
দুলিত রে অরুণ-দোলায়?
সচেতন অরুণ কিরণ
কে সে প্রাণে এসেছিল নামি?

সে আমার শৈশবের কুঁড়ি,
সে আমার সুকুমার আমি !

প্রতিদিন বাড়িল আঁধার,
পথমাঝে উড়িল রে ধূলি,
হৃদয়ের অরণ্য-আঁধারে
দু জনে আইনু পথ ভুলি ।
কেঁদে সে কহিল মুখ চাহি,
"ওগো মোরে আনিলে কোথায় ?
পা'য় পা'য় বাজিতেছে বাধা,
তরু-শাখা লাগিছে মাথায় ।
চারি দিকে মলিন আঁধার,
কিছু হেথা নাহি যে সুন্দর,
কোথা গো শিশির-মাখা ফুল,
কোথা গো প্রভাত রবিকর ?"
কেঁদে কেঁদে সাথে সে চলিল,
কহিল সে সকরুণ স্বর,
"কোথা গো শিশির-মাখা ফুল,
কোথা গো প্রভাত রবি-কর !"

প্রতিদিন বাড়িল আঁধার,
পথ হ'ল পাঙ্কিল, মলিন,
মুখে তার কথাটিও নাই,
দেহ তার হ'ল বলহীন।
অবশেষে একদিন, কেমনে, কোথায়, কবে,
কিছুই যে জানিনে গো হায়,
হারাইয়া গেল সে কোথায়!

বহু দিন দেখি নাই তারে,
আসেনি এ হৃদয় মাঝারে।
মনে করি মনে আনি তার সেই মুখখানি,
ভাল করে মনে পড়িছে না,
হৃদয়ে যে ছবি ছিল, ধূলায় মলিন হল,
আর তাহা নাহি যায় চেনা!
ভুলে গেছি কি খেলা খেলিত,
ভুলে গেছি কি কথা বলিত!
যে গান গাহিত সদা, সুর তার মনে আছে,
কথা তার নাহি পড়ে মনে!
যে আশা হৃদয়ে লয়ে উড়িত সে মেঘ চেয়ে,
আর তাহা পড়ে না স্মরণে!

শুধু যবে হৃদি মাঝে চাই
মনে পড়ে—কি ছিল, কি নাই!

## নিশীথ-জগৎ।

জন্মেছি নিশীথে আমি, তারার আলোকে
রয়েছি বসিয়া।
চার দিকে নিশীথিনী মাঝে মাঝে হুহু করি
উঠিছে শ্বসিয়া।
আঁধারের প্রাণী যত ভূমিতলে হাত দিয়া
ঘুরিয়া বেড়ায়,
চোখে উড়ে পড়ে ধূলা, কোন্‌খানে কি যে আছে
দেখিতে না পায়।
নড়িলে গাছের পাতা চকিতে চমকি উঠে,
চায় চারি ধারে!
ঘোর আঁধারের মাঝে কোথা কি লুকায়ে আছে
কে বলিতে পারে!

সহসা সমুখ দিয়া কে গেল ছায়ার মত,
লাগিল তরাস!

কে জানে সহসা যেন　　কোথা কোন্ দিক হতে
শুনি দীর্ঘশ্বাস!
কে বসে রয়েছে পাশে?　　কে ছুঁইল দেহ মোর
হিম-হস্তে তার?
ও কি ও? এ কি রে শুনি!　কোথা হতে উঠিল রে
ঘোর হাহাকার?
ও কি হোথা দেখা যায়—　　ওই দূরে—অতি দূরে
ও কিসের আলো?
ও কি ও উড়িছে শূন্যে?　　দীর্ঘ নিশাচর পাখী?
মেঘ কালো কালো?

অরণ্যের প্রান্তভাগে　　নদী এক চলিয়াছে
বাঁকিয়া বাঁকিয়া,
স্তব্ধ জল, শব্দ নাই—　　ফণী সম ফুঁসি উঠে
থাকিয়া থাকিয়া!
আঁধারে চলিতে পান্থ　　দেখিতে না পায় কিছু
জলে গিয়া পড়ে,
মুহূর্ত্তের হাহাকার—　　মুহূর্ত্তে ভাসিয়া যায়
খর-স্রোত-ভরে।

সখা তার তীরে বসি একেলা কাঁদিতে থাকে,
ডাকে ঊর্দ্ধশ্বাসে,
কাহারো না পেয়ে সাড়া শূন্যপ্রাণ প্রতিধ্বনি
কেঁদে ফিরে আসে!

মাঝে মাঝে থেকে থেকে কোথা হতে ভেসে আসে
ফুলের সুবাস,
প্রাণ যেন কেঁদে ওঠে, অশ্রুজলে ভাসে আঁখি
উঠে রে নিশ্বাস!
চারি দিক ভুলে যাই, প্রাণে যেন জেগে ওঠে
স্বপন-আবেশ,—
কোথা রে ফুটেছে ফুল আঁধারের কোন্ তীরে!
কোথা কোন্ দেশ!

নিদ্রাহীন আঁখি মেলি পূরব আকাশ পানে
রয়েছি চাহিয়া,
কবে রে প্রভাত হবে, আনন্দে বিহঙ্গগুলি
উঠিবে গাহিয়া!
ওই যে পূরবে হেরি অরুণ-কিরণে সাজে
মেঘ-মরীচিকা।

নারে না কিছুই নয়— পূরব শ্মশানে উঠে
চিতানল-শিখা !

—০—

## হৃদয়ের ভাষা।

হৃদয়, কেন গো মোরে ছলিছ সতত,
আপনার ভাষা তুমি শিখাও আমায় !
প্রত্যহ আকুল কণ্ঠে গাহিতেছি কত,
ভগ্ন বাঁশরীতে শ্বাস করে হায় হায় !
সন্ধ্যাকালে নেমে যায় নীরব তপন
সুনীল আকাশ হতে সুনীল সাগরে ;
আমার মনের কথা, প্রাণের স্বপন
ভাসিয়া উঠিছে যেন আকাশের পরে।
ধ্বনিছে সন্ধ্যার মাঝে কার শান্ত বাণী,
ও কি রে আমারি গান ? ভাবিতেছি তাই !
প্রাণের যে কথাগুলি আমি নাহি জানি,
সে কথা কেমন করে জেনেছে সবাই !
মোর হৃদয়ের গান সকলেই গায়,
গাহিতে পারিনে তাহা আমি শুধু হায় !

—০—

আঁধার আসিতে রজনীর দীপ
জ্বেলেছিনু যতগুলি—
নিবাও, রে মন, আজি সে নিবাও
সকল দুয়ার খুলি !

আজি মোর ঘরে জানি না কখন
প্রভাত করেছে রবির কিরণ,
মাটির প্রদীপে নাই প্রয়োজন,
ধূলায় হোক্ সে ধূলি !

নিবাও, রে মন, রজনীর দীপ
সকল দুয়ার খুলি !

রাখ রাখ আজ তুলিয়ো না সুর
ছিন্ন বীণার তারে !
নীরবে, রে মন, দাঁড়াও আসিয়া
আপন বাহির-দ্বারে !

শুন আজি প্রাতে সকল আকাশ
সকল আলোক সকল বাতাস
তোমার হইয়া গাহে সঙ্গীত
বিরাট কণ্ঠ তুলি' !

নিবাও নিবাও রজনীর দীপ
সকল দুয়ার খুলি' !

# নিষ্ক্রমণ।

## নির্ঝরের স্বপ্নভঙ্গ।

আজি এ প্রভাতে রবির কর
কেমনে পশিল প্রাণের পর,
কেমনে পশিল গুহার আঁধারে
প্রভাত পাখীর গান!
না জানি কেন রে এত দিন পরে
জাগিয়া উঠিল প্রাণ!

জাগিয়া উঠেছে প্রাণ,
(ওরে) উথলি উঠেছে বারি,
(ওরে) প্রাণের বাসনা প্রাণের আবেগ
রুধিয়া রাখিতে নারি!
থর থর করি কাঁপিছে ভূধর,
শিলা রাশি রাশি পড়িছে খ'সে,
ফুলিয়া ফুলিয়া ফেনিল সলিল
গরজি উঠিছে দারুণ রোষে!

মহা উল্লাসে ছুটিতে চায়,
ভূধরের হিয়া টুটিতে চায়,
প্রভাত-কিরণে পাগল হইয়া
জগত-মাঝারে লুটিতে চায়!
কেন রে বিধাতা পাষাণ হেন,
চারি দিকে তার বাঁধন কেন?
ভাঙ্‌রে হৃদয় ভাঙ্‌রে বাঁধন,
সাধ্‌রে আজিকে প্রাণের সাধন,
লহরীর পরে লহরী তুলিয়া
আঘাতের পরে আঘাত কর্!
মাতিয়া যখন উঠেছে পরাণ,
কিসের আঁধার, কিসের পাষাণ,
উথলি যখন উঠেছে বাসনা,
জগতে তখন কিসের ডর!

আমি—ঢালিব করুণা-ধারা!
আমি—ভাঙ্গিব পাষাণ-কারা,
আমি—জগৎ প্লাবিয়া বেড়াব গাহিয়া
আকুল পাগল পারা!
কেশ এলাইয়া, ফুল কুড়াইয়া,

রামধনু-আঁকা পাখা উড়াইয়া,
রবির কিরণে হাসি ছড়াইয়া,
দিব রে পরাণ ঢালি !
শিখর হইতে শিখরে ছুটিব,
ভূধর হইতে ভূধরে লুটিব,
হেসে খল খল, গেয়ে কল কল,
তালে তালে দিব তালি।
তটিনী হইয়া যাইব বহিয়া—
নব নব দেশে বারতা লইয়া,
হৃদয়ের কথা কহিয়া কহিয়া,
গাহিয়া গাহিয়া গান,
যত দেব' প্রাণ ব'হে যাবে প্রাণ,
ফুরাবে না আর প্রাণ।
এত কথা আছে, এত গান আছে,
এত প্রাণ আছে মোর,
এত সুখ আছে, এত সাধ আছে,
প্রাণ হয়ে আছে ভোর !
মেঘগরজনে বরষা আসিবে,
মদির-নয়নে বসন্ত হাসিবে,
বিশদ-বসনে শিশির-মালা

আসিবে হাসিবে শরত-বালা।
কূলে কূলে মোর উছলি জল,
কুলু কুলু ধোবে চরণতল।
কূলে কূলে মোর ফুটিবে হাসি,
বিকশিত কাশ-কুসুম-রাশি।
দূরে দূরে কভু বাজিবে বাঁশি।
মূরছি পড়িবে মলয় বায়!
তুরু তুরু মোর দুলিবে হিয়া
শিহরিয়া মোর উঠিবে কায়।
এত সুখ কোথা, এত রূপ কোথা,
এত খেলা কোথা আছে,
যৌবনের বেগে বহিয়া যাইব
কে জানে কাহার কাছে!

( ওরে ) অগাধ বাসনা, অসীম আশা,
জগৎ দেখিতে চাই!
জাগিয়াছে সাধ— চরাচরময়
প্লাবিয়া বহিয়া যাই!
যত প্রাণ আছে ঢালিতে পারি,
যত কাল আছে বহিতে পারি,

যত দেশ আছে ডুবাতে পারি,
তবে আর কিবা চাই,
পরাণের সাধ তাই!

কি জানি কি হল আজি, জাগিয়া উঠিল প্রাণ,
দূর হতে শুনি যেন মহাসাগরের গান!
ডাকে যেন—ডাকে যেন—সিন্ধু মোরে ডাকে যেন!
আজি চারিদিকে মোর কেন কারাগার হেন!
ওই যে হৃদয় মোর আহ্বান শুনিতে পায়,
"কে আসিবি, কে আসিবি, কে তোরা আসিবি আয়!
পাষাণবাঁধন টুটি, ভিজায়ে কঠিন ধরা,
বনেরে শ্যামল করি, ফুলেরে ফুটায়ে ত্বরা,
সারাপ্রাণ ঢালি দিয়া জুড়ায়ে জগৎ-হিয়া,
আমার প্রাণের মাঝে কে আসিবি আয় তোরা!"
আমি যাব—আমি যাব—কোথায় সে, কোন্ দেশ—
জগতে ঢালিব প্রাণ, গাহিব করুণা-গান;
উদ্বেগ-অধীর হিয়া
সুদূর সমুদ্রে গিয়া
সে প্রাণ মিশাব, আর সে গান করিব শেষ।

ওরে চারিদিকে মোর,
এ কি কারাগার ঘোর!
ভাঙ্গ্‌ ভাঙ্গ্‌ ভাঙ্গ্‌ কারা, আঘাতে আঘাত কর!
(ওরে আজ) কি গান গেয়েছে পাখী,
এয়েছে রবির কর।

—০—

## প্রভাত-উৎসব।

হৃদয় আজি মোর কেমনে গেল খুলি!
জগত আসি সেথা করিছে কোলাকুলি!
ধরায় আছে যত মানুষ শত শত,
আসিছে প্রাণে মম হাসিছে গলাগলি।
এসেছে সখা-সখী বসিয়া চোখোচোখী
দাঁড়ায়ে মুখোমুখী হাসিছে শিশুগুলি!
এসেছে ভাই বোন, পুলকে-ভরা মন,
ডাকিছে "ভাই ভাই" আঁখিতে আঁখি তুলি
পুলকে পুরে প্রাণ শিহরে কলেবর,
প্রেমের ডাক শুনি এসেছে চরাচর!
এসেছে রবিশশী এসেছে কোটি তারা
ঘুমের শিয়রেতে জাগিয়া থাকে যারা!

পরাণ পূরে গেল, হরষে হল ভোর,
কোথাও কেহ নাই সবাই প্রাণে মোর!

প্রভাত হল যেই, কি জানি হল এ কি!
আকাশপানে চাই, কি জানি কারে দেখি,
প্রভাত-বায়ু বহে কি জানি কি যে কহে,
মরমমাঝে মোর কি জানি কি যে হয়!
এস হে এস কাছে সখা হে এস কাছে—
এস হে ভাই এস, বস হে প্রাণ-ময়!
পূরব-মেঘ-মুখে পড়েছে রবি-রেখা,
অরুণ-রথ-চূড়া আধেক যায় দেখা।
তরুণ আলো দেখে পাখীর কলরব,
মধুর আহা কিবা মধুর মধু সব!
মধুর মধু আলো মধুর মধু বায়,
মধুর মধু গানে তটিনী বহে যায়;
যে দিকে আঁখি চায় সে দিকে চেয়ে থাকে,
যাহারি দেখা পায় তারেই কাছে ডাকে,
নয়ন ডুবে যায় শিশির-আঁখি-ধারে,
হৃদয় ডুবে যায় হরষ-পারাবারে।

কে তুমি মহাজ্ঞানী, কে তুমি মহারাজ,
গরবে হেলা করি হেসো না তুমি আজ।
বারেক চেয়ে দেখ আমার মুখ পানে,
উঠেছে মাথা মোর মেঘের মাঝখানে।
আপনি আসি উষা শিয়রে বসি ধীরে,
অরুণ কর দিয়ে মুকুট দেন শিরে,
নিজের গলা হতে কিরণ-মালা খুলি
দিতেছে রবি-দেব আমার গলে তুলি।
ধূলির ধূলি আমি রয়েছি ধূলি পরে,
আপনা বলে জানি জগত চরাচরে।

—০—

## অনন্ত-জীবন।

অধিক করি না আশা, কিসের বিষাদ,
জনমেছি দু দিনের তরে,
যাহা মনে আসে তাই আপনার মনে
গান গাই আনন্দের ভরে!
এ আমার গানগুলি দুদণ্ডের গান,
রবে না রবে না চির দিন,
পূরব-আকাশ হতে উঠিবে উচ্ছ্বাস
পশ্চিমেতে হইবে বিলীন!

তা' ব'লে নয়নে কেন উঠে অশ্রুজল—
কেন তোর দুখের নিশ্বাস,
গীত গান বন্ধ করে রয়েছিস্ বসে
কেন ওরে হৃদয় হতাশ ?
আনন্দের প্রাণ তোর, আনন্দের গান,
সাঙ্গ তাহা করিস্‌নে আজ—
যখন যা মনে হবে উঠিবি গাহিয়া
এই শুধু—এই তোর কাজ !

কাল গান ফুরাইবে, তা বলে গাবে না কেন,
আজ যবে হয়েছে প্রভাত ?
আজ যবে জ্বলিছে শিশির,
আজ যবে কুসুমকাননে
বহিয়াছে বিমল সমীর !

তোরা ফুল, তোরা পাখী, তোরা খোলা প্রাণ,
জগতের আনন্দ যে তোরা,
জগতের বিষাদ-পাসরা।
পৃথিবীতে উঠিয়াছে আনন্দ-লহরী
তোরা তার একেকটি ঢেউ,

কখন্ উঠিলি আর কখন মিলালি
জানিতেও পারিল না কেউ!
কত শত উঠিতেছে, যেতেছে টুটিয়া
কে বল' রাখিবে তাহা মনে;
তা ব'লে কি সাধ যায় লুকাইতে প্রাণ
সূর্য্যহীন আঁধার মরণে?
যা হবে, তা হবে মোর, কিসের ভাবনা!
রাখি শুধু মুহূর্ত্তের আশ,
একটি তরঙ্গ হয়ে আনন্দ-সাগরে
মুহূর্ত্তেই পাইব বিনাশ।
মুহূর্ত্তেই ভেসে যায় আমাদের গান,
জান না ত কোথায় তা যায়,
আকাশের সাগর-সীমায়।
আকাশ-সমুদ্র-তলে গোপনে গোপনে
গীত-রাজ্য হতেছে সৃজন,
যত গান উঠিতেছে ধরার গগনে
সেইখানে করিছে গমন।

এই জগতের মাঝে একটি সাগর আছে
নিস্তব্ধ তাহার জলরাশি,

চারি দিক হতে সেথা অবিরাম অবিশ্রাম
জীবনের স্রোত মিশে আসি।
পৃথ্বী হতে মহাস্রোত ছুটিতেছে নিশিদিন
সেই মহা-সাগর উদ্দেশে;
আমরা মাটীর কণা জলস্রোত ঘোলা করি
অবিশ্রাম চলিয়াছি ভেসে,
সাগরে পড়িব অবশেষে!
জগতের মাঝখানে, সেই সাগরের তলে
রচিত হতেছে পলে পলে,
অনন্ত-জীবন মহাদেশ;
কে জানে হবে কি তাহা শেষ?

তাই বলি প্রাণ ওরে—মরণের ভয় ক'রে
কেন রে আছিস্ ম্রিয়মাণ
সমাপ্ত করিয়া গীত গান।
গান গা' পাখীর মত, ফোট রে ফুলের প্রায়,
ক্ষুদ্র ক্ষুদ্র দুঃখ শোক ভুলি—
তুই যাবি, গান যাবে, এক সাথে ভেসে যাবে
তুই, আর তোর গানগুলি!
মিশিবি সে সিন্ধুজলে অনন্ত সাগরতলে,

এক সাথে শুয়ে র'বি প্রাণ,
তুই, আর তোর এই গান!

## পুনর্মিলন।

ও গো সেই ছেলেবেলা,—আনন্দে করেছি খেলা,
প্রকৃতি গো—জননি গো—কেবলি তোমারি কোলে!
তার পরে কি যে হল—কোথা যে গেলেম চলে!
হৃদয় নামেতে এক বিশাল অরণ্য আছে,
দিশে দিশে নাহিক কিনারা,
তারি মাঝে হ'নু পথহারা!
সে বন আঁধারে ঢাকা, গাছের জটিল শাখা
সহস্র স্নেহের বাহু দিয়ে
আঁধার পালিছে বুকে নিয়ে।
নাহি রবি নাহি শশী, নাহি গ্রহ, নাহি তারা,
কে জানে কোথায় দিগ্বিদিক!
আমি শুধু একেলা পথিক!
তোমারে গেলেম ফেলে, অরণ্যে গেলেম চলে,
কাটালেম কত শত দিন,
ম্রিয়মাণ—সুখশান্তিহীন!

আজিকে একটি পাখী পথ দেখাইয়া মোরে
আনিল এ অরণ্য বাহিরে।
আনন্দের সমুদ্রের তীরে।
দেখিনু ফুটিছে ফুল, দেখিনু উড়িছে পাখী,
আকাশ পূরেছে কলস্বরে!
জীবনের ঢেউগুলি ওঠে পড়ে চারি দিকে,
রবিকর নাচে তার পরে।
চারি দিকে বহে বায়ু, চারি দিকে ফুটে আলো,
চারি দিকে অনন্ত আকাশ,
চারি দিক পানে চাই, চারি দিকে প্রাণ ধায়,
জগতের অসীম বিকাশ!
কেহ এসে বসে কোলে, কেহ ডাকে সখা বোলে,
কাছে এসে কেহ করে খেলা,
কেহ হাসে, কেহ গায়, কেহ আসে, কেহ যায়,
এ কি হেরি আনন্দের মেলা!

বুঝেছি গো বুঝেছি গো— এত দিন পরে বুঝি
ফিরে পেলে হারান' সন্তান!
তাই বুঝি দুই হাতে জড়ায়ে লয়েছ বুকে,
তাই বুঝি গাহিতেছ গান।

তাই বুঝি ছুটে আসে সমীরণ মোর পাশে,
বারবার করে আলিঙ্গন,
আকাশ আনন্দভরে আমার মাথার পরে
করিছে প্রভাত বরিষণ !
তাই বুঝি মেঘমালা পূরব দুয়ার হতে
স্নেহ দৃষ্টে মোর মুখে চায়।
তাই বুঝি চরাচর তাহার বুকের মাঝে
বারবার ডাকিছে আমায়।

—০—

## স্রোত।

জগৎ-স্রোতে ভেসে চল, যে যেথা আছ ভাই।
চলেছে যেথা রবি শশী চল রে সেথা যাই !
কোথায় চলে কে জানে তা', কোথায় যাবে শেষে !
জগৎ-স্রোত বহে গিয়ে কোন্ সাগরে মেশে !
অনাদি কাল চলে স্রোত অসীম আকাশেতে,
উঠেছে মহা কলরব অসীমে যেতে যেতে।
উঠিছে ঢেউ, পড়ে ঢেউ, গণিবে কেবা কত !
ভাসিছে শত গ্রহ তারা, ডুবিছে শত শত !
শতেক কোটি গ্রহতারা যে স্রোতে তৃণ প্রায়,
সে স্রোত মাঝে অবহেলে ঢালিয়া দিব কায়

দেখিব চেয়ে চারি দিকে, দেখিব তুলি মুখ,
কত না আশা, কত হাসি, কত না সুখ দুখ,
বিরাগ দ্বেষ ভালবাসা, কত না হায় হায়,
তপন ভাসে, তারা ভাসে, তা'রাও ভেসে যায়!
কত না যায়, কত চায়, কত না কাঁদে হাসে,
আমি ত শুধু ভেসে যাব দেখিব চারি পাশে!
অবোধ ওরে, কেন মিছে করিস্ আমি, আমি!
উজানে যেতে পারিবি কি সাগর-পথ-গামি!
জগত-পানে যাবিনেরে, আপনা পানে যাবি;
সে যে রে মহা মরুভূমি কি জানি কি যে পাবি!
মাথায় করে আপনারি, সুখদুখের বোঝা,
ভাসিতে চাস্ প্রতিকূলে সে ত রে নহে সোজা!
অবশ দেহ, ক্ষীণ বল, সঘনে বহে শ্বাস!
লইয়া তোর সুখ দুখ এখনি পাবি নাশ!

জগৎ হয়ে রব আমি একেলা রহিব না!
মরিয়া যাব একা হলে একটি জলকণা।
আমার নাহি সুখ দুখ পরের পানে চাই
যাহার পানে চেয়ে দেখি তাহাই হ'য়ে যাই

তপন ভাসে, তারা ভাসে, আমিও যাই ভেসে,
তাদের গানে আমার গান, যেতেছি এক দেশে।
প্রভাত সাথে মুদি আঁখি, সাঁঝের সাথে গাই,
তারার সাথে উঠি আমি তারার সাথে যাই।
ফুলের সাথে ফুটি আমি, লতার সাথে নাচি,
বায়ুর সাথে ঘুরি শুধু ফুলের কাছাকাছি!
মায়ের প্রাণে স্নেহ হয়ে শিশুর পানে ধাই,
দুখীর সাথে কাঁদি আমি, সুখীর সাথে গাই;
সবার সাথে আছি আমি, আমার সাথে নাই,
জগৎস্রোতে দিবানিশি ভাসিয়া চলে যাই!

—০—

## প্রতিধ্বনি।

অয়ি প্রতিধ্বনি!
বুঝি আমি তোরে ভালবাসি,
বুঝি আর কারেও বাসি না,
আমারে করিলি তুই আকুল ব্যাকুল,
তোর লাগি কাঁদে মোর বীণা!
তোর মুখে পাখীদের শুনিয়া সঙ্গীত,
নির্ঝরের শুনিয়া ঝর্ঝর,

গভীর রহস্যময় অরণ্যের গান,
বালকের মধুমাখা স্বর,
তোর মুখে জগতের সঙ্গীত শুনিয়া,
তোরে আমি ভালবাসিয়াছি ;
তবু কেন তোরে আমি দেখিতে না পাই,
বিশ্বময় তোরে খুঁজিয়াছি !
চির কাল—চির কাল—তুই কি রে চিরকাল
সেই দূরে র'বি !
আধ'সুরে গাবি শুধু গীতের আভাস,
তুই চির-কবি ?
দেখা তুই দিবি না কি ? না হয় না দিলি,
একটি কি পূরাবি না আশ,
কাছে হতে একবার শুনিবারে চাই
তোর গীতোচ্ছ্বাস !
অরণ্যের, পর্ব্বতের, সমুদ্রের গান,
ঝটিকার বজ্রগীতস্বর,
দিবসের, প্রদোষের, রজনীর গীত,
চেতনার, নিদ্রার মর্ম্মর,
বসন্তের, বরষার, শরতের গান,
জীবনের মরণের স্বর,

আলোকের পদধ্বনি মহা অন্ধকারে
ব্যাপ্ত করি বিশ্ব চরাচর,
পৃথিবীর, চন্দ্রমার, গ্রহ তপনের,
কোটি কোটি তারার সঙ্গীত,
তোর কাছে জগতের কোন্ মাঝখানে
না জানিরে হতেছে মিলিত !
সেইখানে একবার বসাইবি মোরে ;
সেই মহা আঁধার নিশায়,
শুনিব রে আঁখি মুদি বিশ্বের সঙ্গীত,
তোর মুখে কেমন শুনায় !

জোৎস্নায় কুসুমবনে একাকী বসিয়া থাকি,
আঁখি দিয়া অশ্রুবারি ঝরে,
বল্ মোরে বল্ অয়ি মোহিনী ছলনা,
সে কি তোরি তরে ?
বিরামের গান গেয়ে সায়াহ্নের বায়
কোথা বহে যায় !
তারি সাথে কেন মোর প্রাণ হুহু করে
সে কি তোরি তরে ?

বাতাসে সুরভি ভাসে, আঁধারে কত না তারা,
আকাশে অসীম নীরবতা,
তখন প্রাণের মাঝে কত কথা ভেসে যায়,
সে কি তোরি কথা ?
ফুল হতে গন্ধ তার বারেক বাহিরে এলে
আর ফুলে ফিরিতে না পারে,
ঘুরে ঘুরে মরে চারিধারে ;
তেমনি প্রাণের মাঝে অশরীরী আশাগুলি,
ভ্রমে কেন হেথায় হোথায়,
সে কি তোরে চায় ?

জগতের গানগুলি দূর দূরান্তর হ'তে
দলে দলে তোর কাছে যায়,
যেন তারা, বহ্নি হেরি পতঙ্গের মত,
পদতলে মরিবারে চায় !
জগতের মৃত গানগুলি তোর কাছে পেয়ে নব প্রাণ,
সঙ্গীতের পরলোক হ'তে গায় যেন দেহমুক্ত গান !
অই তার নব কণ্ঠধ্বনি প্রভাতের স্বপনের প্রায়,
কুসুমের সৌরভের সাথে এমন সহজে মিশে যায় !

আমরণ, চিরদিন, কেবলি খুঁজিব তোরে
কখন কি পাব না সন্ধান!
কেবলি কি র'বি দূরে অতি দূর হ'তে
শুনিব রে ওই আধ' গান!
এই বিশ্ব জগতের মাঝখানে দাঁড়াইয়া
বাজাইবি সৌন্দর্য্যের বাঁশি,
অনন্ত জীবন-পথে খুঁজিয়া চলিব তোরে
প্রাণ মন হইবে উদাসী!
তপনেরে ঘিরি ঘিরি যেমন ঘুরিছে ধরা,
ঘুরিব কি তোর চারি দিকে!
অনন্ত প্রাণের পথে বরষিবি গীতধারা
চেয়ে আমি র'ব অনিমিখে!

তোরি মোহময় গান শুনিতেছি অবিরত
তোরি রূপ কল্পনায় লিখা,
করিস্‌নে প্রবঞ্চনা সত্য ক'রে বল্ দেখি
তুই ত নহিস্ মরীচিকা?
কতবার আর্ত্তস্বরে, শুধায়েছি প্রাণপণে
অয়ি তুমি কোথায়—কোথায়—

অমনি সুদূর হতে কেন তুমি বলিয়াছ,
"কে জানে কোথায় ?"
আশাময়ী, ওকি কথা ! তুমি কি আপনাহারা ;
আপনি জান না আপনায় ?

আমি চঞ্চল হে,
আমি সুদূরের পিয়াসী !
দিন চলে যায়, আমি আনমনে
তারি আশা চেয়ে থাকি বাতায়নে,
ওগো প্রাণে মনে আমি যে তাহার
পরশ পাবার প্রয়াসী !
আমি সুদূরের পিয়াসী !
ওগো সুদূর, বিপুল সুদূর ! তুমি যে
বাজাও ব্যাকুল বাঁশরী !
মোর ডানা নাই, আছি এক ঠাঁই,
সে কথা যে যাই পাশরি' !

আমি উৎসুক হে,
হে সুদূর, আমি প্রবাসী !
তুমি দুর্লভ দুরাশার মত
কি কথা আমায় শুনাও সতত !
তব ভাষা শুনে তোমারে হৃদয়
জেনেছে তাহার স্বভাষী !
হে সুদূর, আমি প্রবাসী !
ওগো সুদূর, বিপুল সুদূর ! তুমি যে
বাজাও ব্যাকুল বাঁশরী !
নাহি জানি পথ, নাহি মোর রথ,
সে কথা যে যাই পাশরি' !

আমি উন্মনা হে,

হে সুদূর, আমি উদাসী !

রৌদ্র-মাখানো অলস বেলায়

তরু-মর্ম্মরে. ছায়ার খেলায়,

কি মুরতি তব নীলাকাশশায়ী

নয়নে উঠে গো আভাসি !

হে সুদূর, আমি উদাসী !

ওগো সুদূর, বিপুল সুদূর ! তুমি যে

বাজাও ব্যাকুল বাঁশরী ।

কক্ষে আমার রুদ্ধ দুয়ার

সে কথা যে যাই পাশরি' ।

# বিশ্ব।

## প্রবাসী।

সব ঠাঁই মোর ঘর আছে, আমি
সেই ঘর মরি খুঁজিয়া!
দেশে দেশে মোর দেশ আছে, আমি
সেই দেশ লব যুঝিয়া!
পরবাসী আমি যে দুয়ারে চাই—
তারি মাঝে মোর আছে যেন ঠাঁই,
কোথা দিয়া সেথা প্রবেশিতে পাই
সন্ধান লব বুঝিয়া!
ঘরে ঘরে আছে পরমাত্মীয়,
তারে আমি ফিরি খুঁজিয়া!

রহিয়া রহিয়া নব বসন্তে
ফুল-সুগন্ধ গগনে
কেঁদে ফেরে হিয়া মিলন-বিহীন
মিলনের শুভ লগনে!

আপনার যারা আছে চারি ভিতে
পারিনি তাদের আপনা করিতে,
তারা নিশি দিসি জাগাইছে চিতে
বিরহ-বেদনা সঘনে !
পাশে আছে যারা তাদেরি হারায়ে
ফিরে প্রাণ সারা গগনে !

তৃণে পুলকিত যে মাটীর ধরা
লুটায় আমার সামনে—
সে আমায় ডাকে এমন করিয়া
কেন যে, ক'ব তা কেমনে
মনে হয় যেন সে ধূলির তলে
যুগে যুগে আমি ছিনু তৃণে জলে,
সে দুয়ার খুলি কবে কোন ছলে
বাহির হয়েছি ভ্রমণে !
সেই মূক মাটী মোর মুখ চেয়ে
লুটায় আমার সামনে !

নিশার আকাশ কেমন করিয়া
তাকায় আমার পানে সে !

লক্ষ যোজন দূরের তারকা
　　মোর নাম যেন জানে সে!
যে ভাষায় তারা করে কানাকানি
সাধ্য কি আর মনে তাহা আনি;
চিরদিবসের ভুলে-যাওয়া বাণী
　　কোন্ কথা মনে আনে সে!
অনাদি উষার বন্ধু আমার
　　তাকায় আমার পানে সে!

এ সাত-মহলা ভবনে আমার,
　　চির-জনমের ভিটাতে
স্থলে জলে আমি হাজার বাঁধনে
　　বাঁধা যে গিঁঠাতে গিঁঠাতে!
তবু হায় ভুলে যাই বারে বারে
দূরে এসে ঘর চাই বাঁধিবারে,
আপনার বাঁধা ঘরেতে কি পারে
　　ঘরের বাসনা মিটাতে?
প্রবাসীর বেশে কেন ফিরি হায়
　　চির-জনমের ভিটাতে!

যদি চিনি, যদি জানিবারে পাই,
ধূলারেও মানি আপনা!
ছোট-বড়-হীন সবার মাঝারে
করি চিত্তের স্থাপনা!
হই যদি মাটী, হই যদি জল,
হই যদি তৃণ, হই ফুল ফল,
জীব সাথে যদি ফিরি ধরাতল
কিছুতেই নাই ভাবনা!
যেথা যাব সেথা অসীম বাঁধনে
অন্ত-বিহীন আপনা!

বিশাল বিশ্বে চারি দিক হতে
প্রতি কণা মোরে টানিছে!
আমার দুয়ারে নিখিল জগৎ
শত কোটি কর হানিছে।
ওরে মাটী, তুই আমারে কি চাস্?
মোর তরে জল দু' হাত বাড়াস?
নিশ্বাসে বুকে পশিয়া বাতাস
চির আহ্বান আনিছে!

পর ভাবি যারে তারা বারে বারে
সবাই আমারে টানিছে।

আছে আছে প্রেম ধূলায় ধূলায়,
আনন্দ আছে নিখিলে।
মিথ্যায় ঘেরে, ছোট কণাটিরে
তুচ্ছ করিয়া দেখিলে!
জগতের যত অণু রেণু সব
আপনার মাঝে অচল নীরব
বহিছে একটি চির-গৌরব,—
এ কথা না যদি শিখিলে,
জীবনে মরণে ভয়ে ভয়ে তবে
প্রবাসী ফিরিবে নিখিলে!

ধূলা সাথে আমি ধূলা হয়ে রব
সে গৌরবের চরণে!
ফুলমাঝে আমি হব ফুলদল
তাঁর পূজারতি বরণে!
যেথা যাই আর যেথায় চাহি রে
তিল ঠাঁই নাই তাঁহার বাহিরে,

প্রবাস কোথাও নাহি রে নাহি রে
জনমে জনমে মরণে !
যাহা হই আমি তাই হয়ে রব
সে গৌরবের চরণে !

ধন্য রে আমি অনন্ত কাল !
ধন্য আমার ধরণী !
ধন্য এ মাটী, ধন্য সুদূর
তারকা হিরণ-বরণী !
যেথা আছি আমি আছি তাঁরি দ্বারে,
নাহি জানি ত্রাণ কেন বল কারে !
আছে তাঁরি পারে তাঁরি পারাবারে
বিপুল ভুবন-তরণী !
যা হয়েছি আমি হয়েছি ধন্য,
ধন্য এ মোর ধরণী !

—০—

## মানস-ভ্রমণ।

আমারে ফিরায়ে লহ, অয়ি বসুন্ধরে,
কোলের সন্তানে তব কোলের ভিতরে,
বিপুল অঞ্চলতলে ! ওগো মা মৃণ্ময়ী,
তোমার মৃত্তিকা মাঝে ব্যাপ্ত হয়ে রই,

দিগ্বিদিকে আপনারে দিই বিস্তারিয়া
বসন্তের আনন্দের মত ; বিদারিয়া
এ বক্ষ-পঞ্জর, টুটি' এ পাষাণ-বন্ধ
সঙ্কীর্ণ প্রাচীর, আপনার নিরানন্দ
অন্ধ কারাগার,—হিল্লোলিয়া, মর্ম্মরিয়া,
কম্পিয়া, স্খলিয়া, বিকীরিয়া, বিচ্ছুরিয়া,
শিহরিয়া, সচকিয়া আলোকে পুলকে
প্রবাহিয়া চলে যাই সমস্ত ভূলোকে।
যে ইচ্ছা উচ্ছ্বসি' উঠি বাহিরিতে চাহে
উদ্বেল উদ্দাম মুক্ত উদার প্রবাহে
সিঞ্চিতে তোমায়—ব্যথিত সে বাসনারে
বন্ধমুক্ত করি দিয়া শতলক্ষ ধারে
দেশে দেশে দিকে দিকে পাঠাব কেমনে
অন্তর ভেদিয়া। বসি' শুধু গৃহকোণে
লুব্ধচিত্তে করিতেছি সদা অধ্যয়ন
দেশে দেশান্তরে কারা করেছে ভ্রমণ
কৌতূহলবশে ; আমি তাহাদের সনে
করিতেছি তোমারে বেষ্টন মনে মনে
কল্পনার জালে !—
সুদুর্গম দূর দেশ,—

পথশূন্য তরুশূন্য প্রান্তর অশেষ,
মহা পিপাসার রঙ্গভূমি ; রৌদ্রালোকে
জ্বলন্ত বালুকারাশি স্থচি বিঁধে চোখে ;
দিগন্তবিস্তৃত যেন ধূলিশয্যাপরে
জ্বরাতুরা বসুন্ধরা লুটাইছে পড়ে'
তপ্তদেহ, উষ্ণশ্বাস বহ্নিজ্বালাময়,
শুষ্ককণ্ঠ, সঙ্গহীন, নিঃশব্দ, নির্দ্দয় !
কত দিন গৃহপ্রান্তে বসি বাতায়নে
দূর দূরান্তের দৃশ্য আঁকিয়াছি মনে
চাহিয়া সম্মুখে ;—চারি দিকে শৈলমালা,
মধ্যে নীল সরোবর নিস্তব্ধ নিরালা
স্ফটিকনির্ম্মল স্বচ্ছ ; খণ্ড মেঘগণ
মাতৃস্তনপানরত শিশুর মতন
পড়ে আছে শিখর আঁকড়ি' ; হিম-রেখা
নীলগিরিশ্রেণীপরে দূরে যায় দেখা
দৃষ্টি রোধ করি' ; যেন নিশ্চল নিষেধ
উঠিয়াছে সারি সারি স্বর্গ করি ভেদ
যোগমগ্ন ধূর্জ্জটীর তপোবন-দ্বারে !
মনে মনে ভ্রমিয়াছি দূর সিন্ধুপারে
মহামেরু দেশে—যেখানে লয়েছে ধরা

